১২৪॥ যে পুনর্ভক্তিসংযুক্তাঃ করিষ্যন্তি বিচারণম্। তেষাং তুর্য্যপদং যাতু জরামরণবর্জ্জিতম্॥ ১২৫॥ ব্রাহ্মণা ঊচুঃ। ভবিষ্যন্তি কলৌ বিপ্রা দৌস্থ্যভাবসমন্বিতাঃ। পঠনে নৈব শক্তাশ্চ ব্যাখ্যানস্য চ কা কথা॥ ১২৬॥ তস্মাৎ সারভূতং ব্রূহি বেদানাং দ্বিজসত্তম। অপি দৌস্থ্যসমাযুক্তা যেন তে কীর্ত্তয়ন্তি বৈ॥ ১২৭॥ যাজ্ঞবল্ক্য উবাচ। রথং যুঞ্জন্তি সূক্তং যৎ প্রথমং বিত্তলক্ষণম্। ত্রিষুত্তেতি চ যৎ সূক্তং তথাদ্যং ব্রাহ্মণোত্তমাঃ॥ ১২৮॥ চিত্রং দেবানামিতি চ তথান্তত্র বল্লভম্। হংসঃ শুচিষদিত্যুক্তং ততশ্চাপি প্রবর্ত্তনম্॥ ১২৯॥ পাবমানং তথা সূক্তং যে পঠিষ্যন্তি বহ্বৃচ। ইতোঽমাদ্যমেবং তু তে যাস্যন্তি পরাং গতিম্॥ ১৩০॥ একবিংশতিসামানি আদিত্যেষ্টানি যানি চ। সামগাঃ কীর্ত্তয়িষ্যন্তি যেঽত্র স্থাঃ শুচয়ঃ স্থিতাঃ॥ ১৩১॥ নিশ্চয়ং তু পরং ধ্যাত্বা যেঽপি স্তোষ্যন্তি ভাস্করম্। তত্ত্বতেঽপি প্রযাস্যন্তি নির্ভিদ্য রবিমণ্ডলম্॥ ১৩২॥ ক্ষুরিকাসম্পুটং চৈব সূর্য্যকল্পং তথৈব চ। শান্তিকল্পসমাযুক্তং কীর্ত্তয়িষ্যন্তি যে দ্বিজাঃ॥ ১৩৩॥ অথর্ব্বপাঠকাস্তেঽপি প্রযাস্যন্তি পরাং গতিম্। মূর্খা অপি সমাগত্য সম্প্রাপ্তে সূর্য্যবাসরে॥ ১৩৪॥ প্রণামং যে করিষ্যন্তি শ্রদ্ধয়া পরয়া যুতাঃ। সপ্তরাত্রকৃতাৎ পাপান্মুক্তিং প্রাপ্স্যন্তি তে দ্বিজাঃ॥ ১৩৫॥ সূত উবাচ। তথেতি তৈঃ প্রতিজ্ঞাতে চতুশ্চরণসম্ভবৈঃ। ব্রাহ্মণৈর্যাজ্ঞবল্ক্যস্য বিজ্ঞাতো যেন কেন তু॥ ১৩৬॥ বিদেহেন ততঃ প্রাপ্তঃ শ্রবণার্থং নরাধিপঃ। বেদান্তানাং চ সর্ব্বেষাং রত্নাখ্যো মহীভুজা॥ ১৩৭॥ তেনাপি চ পরিজ্ঞায় মাহাত্ম্যং সূর্য্যসম্ভবম্। ততঃ সংস্থাপিতঃ সূর্য্যস্তস্মিন্ স্থানে দ্বিজোত্তমাঃ॥ ১৩৮॥ তং চাপি সূর্য্যবারেণ যঃ প্রপশ্যতি মানবঃ। সপ্তরাত্রকৃতাৎ পাপান্মুচ্যতে নাত্র সংশয়ঃ॥ ১৩৯॥ এতদ্বঃ কথিতং সর্ব্বং মাহাত্ম্যং সূর্য্যসম্ভবম্। যঃ শৃণোতি নরো ভক্ত্যা অশ্বমেধফলং লভেৎ॥ ১৪০॥ সঙ্ক্রান্তৌ যৎপ্রদানেন সূর্য্যে বা শ্রবণেন তু। তৎফলং সমবাপ্নোতি শ্রুত্বা মাহাত্ম্যমুত্তমম্॥ ১৪১॥

ইতি শ্রীস্কান্দে যাজ্ঞবল্ক্যবৃত্তান্তবর্ণনং নামাষ্টসপ্তত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ॥ ২৭৮॥

---

ব্যাখ্যা করিবেন, আপনাদের প্রসাদে তাঁহাদের যেন স্বর্গলাভ হয়, ইহাই আমার গুরুদক্ষিণা। অপিচ যাঁহারা ভক্তিযুক্ত হইয়া এখানে বেদার্থ বিচার করিবেন, তাঁহাদের যেন জরামরণবর্জ্জিত তুর্য্যপদপ্রাপ্ত হয়। ব্রাহ্মণগণ কহিলেন— কলিতে বিপ্রগণ দুরবস্থাপন্ন হইবে। অধ্যয়নেই তাহাদের শক্তি থাকিবে না, ব্যাখ্যার কথা আর কি বলিব? অতএব হে দ্বিজশ্রেষ্ঠ! যাহা বেদসমূহের সারভূত, তাহাই আপনি বলুন। ঐরূপ বলিলে সেই বিপ্রগণ দুরবস্থাপন্ন হইয়াও কীর্ত্তন করিতে পারিবেন। যাজ্ঞবল্ক্য কহিলেন,— দ্বিজগণ! 'বিত্ত' ইত্যাদি রথযোজক সূক্ত, 'ত্রিষুত' ইত্যাদি আদ্য সূক্ত, 'চিত্রং দেবানা'মিত্যাদি সূক্ত 'হংসঃ শুচিষদ' ইত্যাদি সূক্ত, তথা পাবমান সূক্ত, এই সকল সূর্য্যপ্রিয় সূর্য্যাহ্লাদক সূক্ত যে সকল বহ্বৃচ ব্যক্তি পাঠ করিবেন, তাঁহারা পরমগতি প্রাপ্ত হইবেন। অত্রত্য যে সমস্ত শুদ্ধস্বভাব সামগায়ী আদিত্য দেবের ইষ্ট একবিংশতি সামমন্ত্র কীর্ত্তন করিবেনএবং একাগ্রভাবে ভাস্করকে যাঁহারা স্তব করিবেন, তাঁহারাও রবিমণ্ডল ভেদ করিয়া পরমপদে গমন করিবেন। সে সকল দ্বিজ ক্ষুরিকা-সম্পুট সূর্য্যকল্প ও শান্তিকল্প কীর্ত্তন করিবেন, সেই অথর্ব্ববেদ-পাঠক দ্বিজ পরমগতিপ্রাপ্ত হইবেন। রবিবারে যে সকল মূর্খ লোকেরাও এখানে আসিয়া পরম শ্রদ্ধাসহকারে রবিকে প্রণাম করিবে, হে দ্বিজগণ! তাহারাও সপ্তরাত্রকৃত পাপ হইতে মুক্ত হইবে। সূত কহিলেন,—ব্রাহ্মণগণ 'তথাস্তু' বলিয়া সম্মত হইলেন; এদিকে রত্নাখ্য বিদেহরাজ কোন গতিকে যাজ্ঞবল্ক্যের প্রভাব জানিতে পারিয়া সমগ্র বেদান্তশ্রবণার্থ তৎসমীপে আগমন করিলেন। অনন্তর তিনিও সূর্য্যমাহাত্ম্য অবগত হইয়া সেইস্থানে সূর্য্য-স্থাপন করিলেন। যে মানব রবিবারে তৎস্থাপিত সূর্য্য দর্শন করে, সপ্তরাত্রকৃত পাপ হইতে তাহার মুক্তি হয়। এই আমি আপনাদের নিকট সূর্য্যমাহাত্ম্য কীর্ত্তন করিলাম। যে ব্যক্তি ভক্তিপূর্ব্বক ইহা শ্রবণ করে, তাহার অশ্বমেধের ফল লাভ হয়। রবিসংক্রমণে দান করিলে যে পুণ্যলাভ হয়, শ্রবণেও

...ত্রম্‌।

## একোনাশীত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

সূত উবাচ। এতৎপুরাণমখিলং পুরা স্কন্দে(ন)
ভাষিতম্‌। ভৃগবে ব্রহ্মপুত্রায় তস্মাল্লেভে ত(থা)
ঙ্গিরাঃ ॥ ১ ॥ ততশ্চ চ্যবনঃ প্রাপ স ঋচীকস্ততো
মুনিঃ। এবং পরম্পরাপ্রাপ্তং সর্ব্বেষু ভুবনেষপি
২ ॥ স্কান্দং পুরাণমেতচ্চ কুমারেণ পুরোদ্ধৃতম্‌। যঃ
শৃণোতি সতাং মধ্যে নরঃ পাপাৎ প্রমুচ্যতে ॥ ৩ ॥
ইদং পুরাণমায়ুষ্যং বর্ণানাং চ সুখাবহম্‌। নির্দ্দিষ্টং
ষণ্মুখেনেহ নিয়তং সুমহাত্মনা ॥ ৪ ॥ এবমে(ত)ত্তৎ পুরা
(খ্)যাতমাখ্যানং ভদ্রমস্তু বঃ ॥ ৫ ॥ হাটকে(শ্বরক্ষেত্রস্য)
(মা)হাত্ম্যং শৃণুতে নরঃ। ন তস্য পুণ্যসং(খ্যানং কর্ত্তুং)
(শক্যং) কেনচিৎ ॥ ৬ ॥ য ইদং (ধর্ম্মমাহাত্ম্যং)
...প্রযচ্ছতি। স্বর্গলোকে বসেত্তা(বদ্‌যাবদক্ষর)-
(সং)খ্যয়া ॥ ৭ ॥ যথা হি বর্ষতো ধারা (যথা বা দিবি)
তা(রকাঃ)। ... সিকতা ... (তদ্ব)ৎ সংখ্যা ন
(বি)দ্যতে ॥ ৮ ॥ যো নরঃ শৃণুয়াদ্ভক্ত্যা কিয়ন্তি চ
...কানি বৈ। সর্ব্বার্থসিদ্ধো ভবতি য ইমাং পঠতে
কথাম্‌ ॥ ৯ ॥ পুত্রার্থী লভতে পুত্রান্‌ ধনার্থী লভতে
ধনম্‌। লভতে পতিকামা যা পতিং কন্যা মনোরমম্‌ ॥
১০ ॥ সমাগমং লভন্তে চ বান্ধবাশ্চ প্রবাসিভিঃ।
স্কান্দং পুরাণং শ্রুত্বা তু পুমানাপ্নোতি বাঞ্ছিতম্‌ ॥ ১১ ॥
শৃণ্বতঃ পঠতশ্চৈব সর্ব্বকামপ্রদং নৃণাম্‌। ...
বিজয়তে রাজা শত্রুং শ্চাপ্যধিতিষ্ঠতি ॥ ১২ ॥ পুণ্যং
শ্রুত্বা পুরাণং বৈ দীর্ঘমায়ুশ্চ বিন্দতি। বেদবিচ্চ
ভবেদ্বিপ্রঃ ক্ষত্রিয়ো রাজ্যমাপ্নুয়াৎ ॥ ১৩ ॥ ধনং
ধান্যং তথা বৈশ্যঃ শূদ্রঃ সুখমবাপ্নুয়াৎ। যঃ শ্লোকপাদং
শৃণুয়াদ্বিষ্ণুলোকং স গচ্ছতি ॥ ১৪ ॥ শ্রুত্বা পুরাণ-
মেতদ্ধি বাচকং যস্তু পূজয়েৎ। তেন ব্রহ্মা চ বিষ্ণুশ্চ
রুদ্রশ্চৈব প্রপূজিতঃ ॥ ১৫ ॥ একমপ্যক্ষরং যস্তু গুরুঃ
শিষ্যে নিবেদয়েৎ। পৃথিব্যাং নাস্তি তদ্দ্রব্যং যদ্দত্ত্বা
হ্যনৃণী ভবেৎ ॥ ১৬ ॥ অতঃ সম্পূজনীয়স্তু ব্যাসঃ

---

যে ফল হয়, এই উত্তম মাহাত্ম্য শুনিলেও নর
সেই ফল লাভ করে।

অষ্টসপ্তত্যধিক দ্বিশততম অধ্যায় সমাপ্ত। ২৭৮।

---

## ঊনাশীত্যধিক দ্বিশততম অধ্যায়।

সূত কহিলেন,—পুরাকালে স্কন্দ ব্রহ্মপুত্র ভৃগুর
নিকট এই অখিল পুরাণ কীর্ত্তন করিয়াছিলেন।
তাঁহার নিকট হইতে অঙ্গিরা ইহা লাভ করেন।
তাঁহা হইতে চ্যবন, এবং চ্যবন হইতে ঋচীক,
তাঁহা হইতে চ্যবন, এইরূপ পরম্পরাক্রমে সর্ব্ব ভুবনেই
ইহা প্রাপ্ত হন। এইরূপ পরম্পরাক্রমে সর্ব্ব ভুবনেই
এ পুরাণ লব্ধ হইয়াছে। পুরাকালে কুমার ইহা
উদ্ধার করিয়াছিলেন বলিয়া ইহার নাম হইয়াছে—
স্কান্দ-পুরাণ। যে নর সজ্জন মধ্যে থাকিয়া এ পুরাণ
শ্রবণ করে, তাহার পাপমোচন হয়। এই পুরাণ
বর্ণসমূহের আয়ুষ্য সুখাবহ এবং মহাত্মা ষণ্মুখ কর্ত্তৃক
নির্দ্দিষ্ট। এই বর্ত্তমান আখ্যান পূর্ব্বেই আমি
বর্ণিয়াছি। আপনাদের মঙ্গল হউক। যে নর
হাটকে[illegible] শ্রবণ করে, তাহার
পুণ্যের [illegible] শক্তি কাহারও নাই।
যে এই [illegible] প্রদান করে, ইহার
অক্ষর[illegible] বর্ষ তাহার স্বর্গবাস
হয়। যেমন বর্ষার ধারা, আকাশের তারকা ও
গঙ্গার সিকতা অসংখ্য, তেমনি পুরাণের শ্রবণ
ফলও সংখ্যাতীত। যে নর কিয়দ্দিন যাবৎ ভক্তি-
পূর্ব্বক এই পুরাণ শ্রবণ করে, তাহার সর্ব্বার্থ সিদ্ধ
হয়। যে এই পৌরাণিক কথা শ্রবণ করে, সে
পুত্রার্থী হইলে পুত্র এবং ধনার্থী হইলে ধন প্রাপ্ত হয়,
পতিকামিনী কন্যা মনোরম পতি লাভ করে এবং
বান্ধবেরা প্রবাসী বান্ধবগণের সহিত সম্মিলিত হয়।
ফলে এই পুণ্য পুরাণ শ্রবণে লোকে সর্ব্ববাঞ্ছিতই
প্রাপ্ত হইয়া থাকে। ১—১১। এ পুরাণ শ্রবণে এবং
পাঠে নরগণের সর্ব্বকামনা পূর্ণ হয়, রাজা মহীবিজয়
করিতে পারেন এবং শত্রুসমূহকেও বশে আনিতে
সক্ষম হইয়া থাকেন, এই পুণ্য পুরাণ শুনিয়া
নর দীর্ঘায়ু লাভ করে। বিপ্র বেদবিৎ হন,
ক্ষত্রিয় রাজ্য-শ্রী লাভ করেন, বৈশ্য ধন-ধান্য প্রাপ্ত
হয় এবং শূদ্র সুখ লাভ করে। যে ব্যক্তি এ
পুরাণের একটী শ্লোকপাদও শ্রবণ করে, তাহার
বিষ্ণুলোকপ্রাপ্তি হয়। যে ব্যক্তি এই পুরাণ-
শ্রবণান্তে বাচককে অর্চ্চনা করে, ব্রহ্মা বিষ্ণু
ও শিব এই দেবত্রয়েরই তাহার অর্চ্চনা করা
হয়। যে গুরু একটী মাত্র অক্ষরও শিষ্যকে
উপদেশ দেন; পৃথিবীতে এমন দ্রব্য নাই, যাহা
দিয়া তাহার নিকট অঋণী হওয়া যায়। অত-